আস- সুলাই ইসলামী দা'ওআ সেন্টার পোঃ বক্স নং ১৪১৯, রিয়াদ ১১৪৩১.
ফোনঃ ২৪১০৬১৫,২৪১৪৪৮৮ ফ্যাক্সঃ Ext. ২৩২ সাউদী আরব

# মহান আল্লাহর মা'রিফাত

## (কুরআন ও সুন্নাহর আলোকে)

লেখক
মুহাম্মাদ হারূণ হুসাইন

# كلمة المراجع

الحمد لله رب العالمين , والعاقبة للمتقين ، والصلاة والسلام على رسوله الأمين ، وعلى آله وصحبه أجمعين ، أما بعد...

لقد قرأت كتاب 'معرفة الله تعالى من الكتاب والسنة على فهم سلف الأمة لمؤلفه (محمد هارون حسين) فسرني كثيراً ، ومن دواعي السرور أن مثل هذا الكتاب المدلل في المعرفة يأتي في الأسواق بعد فترة من الزمن ، والجدير بأن هذا الكتاب قد تناول رد على بعض المعتقدات الفاسدة في أسماء الله الحسنى وصفاته العليا بالبراهين الواضحة ، وأنا ارى ان على علمائنا ان يطلعوا على هذا الكتاب ، كما يُشكرفضيلة المؤلف بأنه أجاد و أفاد في جمع المواد العلمية حول هذا الموضوع الدقيق،

معرفة الله تعالى موضوع مهمّ ودقيق ، ولايخفى أن يُحتمل اظهار الشرك والكفر في حالة التعدي عن الضوابط الشرعية في ذلك الموضوع الحساس ، وأنا أعتقد أن هذا الكتاب لمؤله الفاضل تناول حلاً سلمياً في كثير من القضايا المتناولة حول ذلك إن شاء الله تعالى ،

الله أسأل أن يمدّ المؤلف بحياة طيبة و يعينه لمسيره إلى المستقبل المزدهر والنجاح في الدارين .

**مشرف حسين أخند**
مترجم صحيح البخاري
والمرشد الديني في قناة (إ ، تي ، ين) بنغالة

# كلمة المراجع

بسم الله والصلاة والسلام على رسول الله، وعلى آله وأصحابه ومن نهج على أثره واقداه . أما بعد ...

لقد قرأت كتاب "معرفة الله تعالى من الكتاب والسنة على فهم سلف الأمة" والذي قام بإعداده الأخ/ محمد هارون حسين الداعية باللغة البنغالية في المكتب التعاوني للدعوة والإرشاد وتوعية الجاليات بمحافظة الطائف، فوجدته كتاباً مفيداً في بابه، نافعاً في معرفة ذات الله وأسمائه الحسني وصفاته العلى ، ومعرفة مذهب سلف الأمة بالأدلة،كما تناول الكتاب الرد على الصوفية والفرق الضالة الأخرى التي تنهج منهجاً يخالف الكتاب والسنة ومنهج سلف الأمة.

أسأل الله لنا وللمؤلف التوفيق لمايحبه ويرضاه، وأن يجعلنا جميعاً هداة مهتدين، وأن يوفقنا لخدمة دينه وإعلاء كلمته، إنه خير مسؤول.

وصل الله علي محمد وعلى آله وأصحابه أجمعين .

أخـــوكـــم

أبو سلمان عبد الحميد الفيضي

الداعية بمكتب الدعوة بمحافظة المجمعة

# مقدمة المؤلف

الحمد لله والصلاة والسلام على رسول الله وعلى آله أصحابه ومن والاه . أما بعد..

هذا الكتاب عبارة عن بيان توحيد المعرفة والإثبات، الذي هو احد قسمي التوحيد ( المعرفة والإثبات والطلب والقصد). وإنني قد ركزتُ في تأليف هذا الكتاب على ركن هام وهو البحث في الأسماء والصفات، والذي ينحرف فيه كثير من الناس، وخاصةً في القارة الهندية حيث أن معظم الناس يعتقدون في الأسماء والصفات اعتقاد الأشاعرة والماتردية والمعتزلة، ويعتقدون في علو الله وفوقيته اعتقاد الحلولية أو أهل وحدة الوجود، وسبب انحرافهم بأنهم قدموا العقل على النقل واعتمدوا على آراء شيوخهم، ولاشك أن معرفة أسماء الله وصفاته توقيفية لامجال للعقل فيها ، ولذا قد رتبتُ هذا الكتاب على منهج أهل السنة والجماعة مستدلاً من الكتاب والسنة الصحيحة ونقلاً من كتب السلف، وبالأخص الكتب التالية :

١) مجموع فتاوى لشيخ الإسلام الإمام ابن تيمية ( في الأسماء والصفات).

٢) الفوائد للإمام ابن القيم الجوزية .

٣) شرح العقيدة الواسطية لـــمحمد خليل هـــراس.

٤) شرح العقيدة الواسطية للشيخ محمد الصالح العثيمين .

٥) شرح العقيدة الواسطية للشيخ د. صالح بن فوزان الفوزان .

٦) شرح العقيدة الطحاوية لابن أبي العز الدمشقي .

٧) الجواب الكافي للإمام ابن القيم الجوزية .

٨) القواعد المثلى في صفات الله وأسمائه الحسنى للشيخ محمد الصالح العثيمين .

٩) كتاب أصول الإيمان في ضوء الكتاب والسنة، إعداد نخبة من العلماء — الشئون العلمية لمجمع الملك فهد لطباعة المصحب الشريف بالمدينة المنورة .

١٠) العقيدة الإسلامية للسـيد سابق .

١١) ومايتعلق في الفرق والأديان :

-الفصل في الملل والأهواء والنحل للإمام ابن حزم الظاهري وبـهوامشه الملل والنحل للشهرستاني .

-فرق معاصرة تنسب إلى الإسلام وبيان موقف الإسلام منها لـغالبٍ بن علي عواجي .

-الموسوعة الميسرة في الأديان والمذاهب والأحزاب المعاصرة ، دار الندوة للطباعة والنشر والتوزيع — تحت إشراف د. مانع بن حمّاد الجهني .

١٢) وما يتعلق في التفسير :

- تفسير القرآن العظيم لـحافظ ابن كثير .

- تفسير الطبري لإبن جرير الطبري .

١٣) وما يتعلق في نقل الحديث إعتمدت علي الصحيحين وفي السنن ما حققه الألباني رحمه الله تعالى.

أسأل الله العلي القدير أن يتقبل هذا العمل المتواضع لـوجهه الكريم ، ويرزقني الإخلاص فيه ويعمّ بـنفعه المسلمين. وصلى الله على نبينا محمدٍ وعلى آله وصحابته أجمعين.

**المـؤلـف**

**محمد هـارون حسـين**

# محتويات الكتاب

## الباب الأول : المعرفة



## الباب الثاني : الأسماء والصفات



## الباب الثالث : الفرق الضالة في الأسماء والصفات

## الباب الرابع : القواعد في الأسماء والصفات عند أهل السنة والجماعة

-أسماء الله كلها حسنى وصفاته العليا.

-أسماء الله وصفاته توقيفية، لامجال للعقل فيها.

-إثبات ما أثبت الله لـــنفسه وما أثبت له رسوله ﷺ .

-أسماء الله تعالى غير محصورة بعدد معينٍ.

-أسماء الله الحسنى في القرآن الكريم.

-أسماء الله تعالى في الحديث النبوي ﷺ .

## الباب الخامس : بعض الأمثلة في صفات الله من القرآن والسنة

-إثبات الإرادة لله سبحانه وتعالى والردّ على من أنكرها.

-إثبات الكلام لله سبحانه وتعالى على مايليق بجلاله.

-إثبات الوجه لله سبحانه وتعالى على مايليق بجلاله.

-إثبات العينين لله سبحانه وتعالى على مايليق بجلاله.

-إثبات اليدين لله سبحانه وتعالى على مايليق بجلاله.

-إثبات الرِّجلِ أو القدم لله سبحانه وتعالى على مايليق بجلاله.

## الباب السادس : رؤيـــة اللـــه تعالى

-هل الإنسان يرى الله تعالى في الدنيا؟

-هل محمد ﷺ رأى ربه حينما عُرض به؟

-رؤية المؤمنين ربـــهم في اليوم الآخر.

-هل الكفار يرون ربـــهم في عرصات يوم القيامة؟

## الباب السابع : علو الله وفوقيته سبحانه وتعالى



## الخاتـــمة : لب الكتاب

# লেখকের আরজ

আল-হামদুলিল্লাহ্! মহান আল্লাহর মা'রিফাত নিয়ে কিছু লিখা আমার অনেক দিনের ভাবনা। আজ আল্লাহর ফযলে তা বাস্তবায়িত হল। বিষয়টি অতি গুরুত্বপূর্ণ ও জটিল। এটা ইসলামী আক্বীদার প্রথম ও প্রধান রুকন-এর অন্তর্গত। যার সঠিক বিশ্বাসের উপর ঈমান ও 'আমলের গ্রহণযোগ্যতা নির্ভরশীল। কিন্তু যুক্তি ও দর্শন আমাদেরকে বিভ্রান্তিতে ফেলে রেখেছে। অনেক জ্ঞানী-গুণী ব্যক্তি এতদ্‌সম্পর্কিত বিভ্রান্তি থেকে মুক্ত থাকতে পারেন নি। কারণ, দলীলের উপর নিজ বিবেককে অগ্রাধিকার দেয়া।

ঈমান বাঁচাবার তাগিদে এ গ্রন্থ রচনা। সম্মানিত পাঠকদের ধৈর্য্যের প্রতি লক্ষ্য রেখে সংক্ষেপে লিখতে হলো। ফলে চাহিদা থাকা সত্ত্বেও অনেক তথ্য সংযোজন সম্ভব হয় নি। গুরুত্বপূর্ণ বিষয়কে সংক্ষেপে প্রকাশ করা বড়ই কঠিন কাজ। আমাহেন অভাজন সে কাজে কতখানি সফল হয়েছি, তা মহান আল্লাহই ভাল জানেন। অতঃপর বিদগ্ধ পাঠক মহলের সুচিন্তিত অভিমততো রইলোই। আশাকরি 'ওলামায়ে কেরাম তাঁদের অভিজ্ঞতালব্ধ মতামত জানিয়ে বাধিত করবেন।

মহান আল্লাহর মা'রিফাত সম্পর্কে ভ্রান্তির অবসান হোক, এটাই আমাদের প্রত্যাশা। আল্লাহ গ্রন্থটিকে সেভাবেই কবুল করুন! আমীন!!

গ্রন্থকার

**মুহাম্মাদ হারূণ হুসাইন**
২রা রামাযান/১৪২৫ হিঃ

# অভিমত পত্র-১

الحمد لله رب العالمين ، والصلاة والسلام على رسوله الأمين ، أما بعد...

লেখকের মহান আল্লাহর মা'রিফাত বইখানা আমি আদ্যোপান্ত পাঠ করে খুশী হলাম। দীর্ঘদিন পর বাজারে মা'রিফাতবিষয়ক একটি তথ্যনির্ভর বই চালু হতে যাচ্ছে, এটা সত্যিই আমাকে পুলকিত করেছে। বক্ষমান বইটি মা'রিফাতবিষয়ক অনেক ভ্রান্ত চিন্তা-চেতনার দালীলিক প্রতিবাদ এনেছে। সমাজের 'আলেম শ্রেণীর জন্যে বইখানা অধ্যয়ণ একান্ত আবশ্যক বলে আমি মনে করছি। সম্মানিত লেখক উক্ত বিষয়ে গবেষণামূলক সুচিন্তিত যেসব আলোচনার এক বিচিত্র সমাহারের উপস্থাপন করেছেন, তা সত্যিই প্রশংসার দাবী রাখে।

মহান আল্লাহর মা'রিফাত বিষয়টি একটি সূক্ষ্ম বিষয়। সুতরাং উক্ত স্পর্শকাতর বিষয়ে সীমালঙ্ঘনের কারণে শির্ক ও কুফুরের আশংকা দেখা দেয়। লেখকের বইটি পড়ে সমস্যার সমাধান হবে বলে প্রবলভাবেই আশা করছি। আল্লাহ তা'আলা লেখকের কুসুমাস্তীর্ণ ভবিষ্যৎ, দীর্ঘায়ূ এবং ইহ ও পারলৌকিক সাফল্য দান করুন। আমীন!

**মোশাররফ হুসাইন আকন**

সহীহুল বুখারীর অন্যতম (বাংলা) ব্যাখ্যাকার
ও এটিএন বাংলার ধর্মবিষয়ক ভাষ্যকার।

# অভিমত পত্র-২

بسم الله والصلاة والسلام على رسول الله ، و على آله و أصحابه ومن نهج على أثره واقتداه . أما بعد...

তায়েফ ইসলামিক এ্যাডুকেশন ফাউন্ডেশন, সউদী আরব-এ ইনস্ট্রাক্টর পদে কর্মরত ভাই মুহাম্মাদ হারূণ হুসাইন কর্তৃক প্রণীত "মহান আল্লাহর মা'রিফাত" গ্রন্থখানা পাঠ করেছি। এটিকে মা'রিফাত সম্পর্কে একটি উপকারী ও জরুরী গ্রন্থ হিসেবে পেয়েছি। এ গ্রন্থটি মহান আল্লাহর জাত, সুন্দর সুন্দর নামসমূহ ও সু-মহান গুণরাজির বিষয়ে যথেষ্ট উপকার দেবে। অনুরূপভাবে মা'রিফাত সম্পর্কে কুরআন ও সহীহ হাদীছের আলোকে এ উম্মাতের পূর্বসূরী ওলামাদের গৃহীত পথ জানতে গ্রন্থখানা সহায়ক হবে। উল্লেখ্য যে, কুরআন, সুন্নাহ ও সালাফে সালেহীনদের অনুসৃত পথ হতে বিচ্যুত সূফীবাদসহ অন্যান্য ভ্রান্ত ফিরকাসমূহের প্রামাণ্য জবাব এ গ্রন্থটিতে সন্নিবেশিত হয়েছে।

আল্লাহর কাছে আমাদের জন্যে ও লেখকের জন্যে তাঁর পছন্দ ও সন্তুষ্টি বিষয়ে তাওফীক্ব কামনা করছি। তিনি আমাদের সকলকে হিদায়ত প্রাপ্তদের অন্তর্ভূক্ত করুন এবং আমাদেরকে তাঁর দ্বীনের খিদমত করার ও তাঁর কালিমা বুলন্দ করার তাওফীক্ব দিন! নিশ্চয়ই তিনি উত্তম যিম্মাদার।

মুহাম্মাদ, তাঁর পরিবার ও সকল সাহাবীর উপর রহমত বর্ষিত হোক!

আপনাদের ভাই

**আবু সালমান আব্দুল হামীদ আল-ফায়যী**

ইনস্ট্রাক্টর, মাজমা'আ ইসলামিক সেন্টার

সউদী আরব।

সূচিপত্র

# মহান আল্লাহর মা'রিফাত

## (কুরআন ও সুন্নাহর আলোকে)

الحمد لله رب العالمين، والعاقبة للمتقين، والصلاة والسلام على أشرف الأنبياء والمرسلين، نبينا محمد وعلى آله وأصحابه أجمعين، أما بعد .....

একজন মুসলিমের উপর সর্বপ্রধান কর্তব্য হলো 'আল্লাহর মা'রিফাত' হাসিল করা। এতদ্বব্যতীত তার সকল সাধনা মূল্যহীন। কিন্তু আবশ্যকীয় এ মা'রিফাত হাসিলের উপায় কী? আর মানুষের জ্ঞানচক্ষুই বা কতখানি তা আঁচ করতে পারে? না কি মানুষের জ্ঞান এক্ষেত্রে সীমিত?

মহান আল্লাহতো যথার্থই বলেছেন:

﴿ وَمَا قَدَرُوا اللَّهَ حَقَّ قَدْرِهِ ﴾ الأنعام: ٩١و الزمر ٦٧

"তারা আল্লাহকে যথার্থরূপে বোঝেনি...।" -আন'আম/৯১ ও যুমার/৬৯

আল্লাহর মা'রিফাত সম্পর্কে মানুষের জ্ঞানের সীমাবদ্ধতা উল্লেখ করে এরশাদ ফরমান:

﴿ لَا تُدْرِكُهُ الْأَبْصَارُ وَهُوَ يُدْرِكُ الْأَبْصَارَ وَهُوَ اللَّطِيفُ الْخَبِيرُ ﴾ الأنعام : ١٠٣

"দৃষ্টিসমূহ তাঁকে আয়ত্ব করতে পারে না এবং তিনি দৃষ্টিসমূহকে আয়ত্ব করতে পারেন। আর তিনি সূক্ষ্মদর্শী ও সর্বান্তর্যামী।" -আল-আন'আম/১০৩

তাহলে মানুষ কিভাবে আল্লাহর মা'রিফাত লাভ করবে? অথচ আল্লাহ্ সম্পর্কে সহীহ জ্ঞান ও সে অনুযায়ী 'আমল ব্যতীত মানুষের নাজাত বা মুক্তি অসম্ভব। বিষয়টি অতি গুরুত্বপূর্ণ বিবেচনা করে আমরা কুরআন ও সুন্নাহ থেকে গৃহীত সালাফে সালেহীনের সঠিক আক্বীদার আলোকে এর একটি সুস্পষ্ট জ্ঞান সংক্ষিপ্তাকারে আলোচনা করতে প্রয়াস পাবো।

# মা'রিফাত কি?

মা'রিফাত 'معرفة' শব্দটি আরবী, অর্থ- কোন ব্যক্তি বা বস্তু সম্পর্কে পরিচয় লাভ করা বা জানা।[১] আর শব্দটি যখন কারো অপরাধের ক্ষেত্রে ব্যবহৃত হবে, তখন অর্থ হবে স্বীকার করা।[২] নি'য়ামতের পরিচয় ও স্বীকৃতি প্রদান করার বেলায়ও এ শব্দটি প্রয়োগ হয়। যেমন হাদীছে বর্ণিত আছে যে, রোজ ক্বিয়ামতে আল্লাহ্ তাঁর বান্দাহকে নিজ নি'য়ামতের কথা স্মরণ করিয়ে দেবেন এবং তারা তখন তা স্বীকার করবে। হাদীছের ভাষা এই: (فَعَرَّفَهُ نِعْمَهُ فَعَرَفَهَا) অর্থাৎ "বান্দাহকে আল্লাহ্ তাঁর নি'য়ামতের কথা স্মরণ করিয়ে দেবেন; অতঃপর সে তা স্বীকার করবে।"[৩]

কারো পরিচয় লাভ করা অর্থে এ শব্দটি প্রয়োগ হয়ে থাকে। যেমন হাদীছে জিব্রীলে এসেছে: (وَلَا يَعْرِفُهُ مِنَّا أَحَدٌ) "আমাদের কেউ তাকে চিনেন না।"[৪]

'হক্ব' জানার উদ্দেশ্যেও শব্দটির প্রয়োগ লক্ষ্য করা যায়। যেমন হাদীছে এসেছে: (فعرفت أنه الحق) অর্থাৎ "আমি জানলাম যে, এটিই 'হক্ব'।"[৫] দেখা যায় যে, মূল ধাতু হতে গৃহীত শব্দটি একাধিক অর্থে ব্যবহৃত হয়। মোট কথা, কোন ব্যক্তি, বস্তু বা স্বত্তা সম্পর্কে যথাসম্ভব তাত্ত্বিক জ্ঞান লাভ করাকে 'মা'রিফাত' বলা হয়। আর যেহেতু অধিকাংশ ক্ষেত্রে শব্দটি মহিমান্বিত নাম 'আল্লাহ্'-এর সাথে সংযুক্ত হয়ে ব্যবহৃত হয়, সেহেতু তা অধিক স্পষ্ট যে, এখানে 'মা'রিফাত' দ্বারা মহান আল্লাহ্ সম্পর্কে দলীল-প্রমাণ জানা ও যথাসম্ভব গভীর জ্ঞান অর্জন করা বুঝাবে। এক্ষেত্রে মনে রাখতে হবে যে, মহান আল্লাহর জাত-সত্তাকে আয়ত্ত্ব করা কোন সৃষ্টির পক্ষে সম্ভব নয়।

---

[১]) *মিসাবাহুল লুগাত (উর্দু) খলীলিয়া কুতুবখানা-ঢাকা (عَرَفَ) অনুচ্ছেদ/৫৪৫ পৃ:।*

[২]) *প্রাগুক্ত-৫৪৫ পৃ:*

[৩]) *সহীহ মুসলিম (كتاب الإمارة) হা/১৫২, আহমদ ২/২২৫, মু'আত্তা হা/২৫২।*

[৪]) *সহীহ মুসলিম (كتاب الإمارة) হা/৮, নাসায়ী (كتاب الإمارة) ৮/৯৭, তিরমিযী (كتاب الإمارة) হা/২৭৩৮, আবু দাউদ (كتاب الإمارة) হা/৪৬৯৫।*

[৫]) *সহীহ সুনান নাসায়ী লিল আল-বানী (كتاب الزكاة) হা/২২৯১।*

অভিধানবিদগণ বলেন: আসলে 'معرفة' শব্দটি গভীর জ্ঞান বা পরিপূর্ণ জ্ঞানের অর্থ দেয় না। কেননা, মূলতঃ শব্দটি অপূর্ণ অর্থজ্ঞাপক। আল্লামাহ রাগেব ইস্ফাহানী (রাহি:) বলেন:

( المعرفة والعرفان إدراك الشيئ بتفكر و تدبر لأثره)

অর্থ: ''মা'রিফাত ও ইরফান হল- কোন বস্তুকে তার চিন্হ বা নিদর্শনের সাহায্যে চিন্তা ও গবেষণা দ্বারা আয়ত্ত্ব করা।"* আর আল্লাহর মা'রিফাত বলতে দলিল-প্রমাণ দিয়ে এবং তাঁর নিদর্শনাদী নিয়ে চিন্তা-ভাবনা করে যথাসম্ভব তাঁকে জানা ও তাঁর প্রতি প্রবল বিশ্বাস সৃষ্টি করাকে বুঝায়। কাজেই দলিল-প্রমাণ ছাড়া আল্লাহর মা'রিফাত হাসিল করার চেষ্টা অনর্থক। কেননা, মা'রিফাত মৌলিক অর্থেই ইলমে নাক্বেস বা অপূর্ণ অর্থজ্ঞাপক শব্দ। যে বা যারা কুরআন ও সহীহ হাদীছের জ্ঞান ছাড়া তথাকথিত মা'রিফাত লাভের বৃথা চেষ্টা করবেন, তারা বিভ্রান্ত হবেন। সে জন্যে আমরা ইতোপূর্বে বলেছি যে, দলিল-প্রমাণসহ যথাসম্ভব মহান আল্লাহকে জানো। অতএব, আমাদের সংজ্ঞায়ণ ও অভিধানবিদদের প্রদত্ত সংজ্ঞায় আর কোন বিরোধ রইল না।

# আল্লাহর মা'রিফাত কি?

মা'রিফাত হল আল্লাহ্ তা'আলার অস্তিত্ব, একত্ববাদ ও তাঁর সুন্দর নামসমূহ এবং গুণাবলী সম্পর্কে সঠিক জ্ঞান লাভ করা। তাঁর কুদরত, মহত্ব ও অসীম ক্ষমতা সম্পর্কে যৎসম্ভব প্রামাণ্য জ্ঞান ও অনুভূতি লাভ করা।[৬] সহজ করে বলা যায় যে, মহান আল্লাহর অসীম কুদরত ও মহত্ব সম্পর্কে সুস্পষ্ট ধারণা বান্দাহ এ মর্মে লাভ করবে যে, তিনিই আল্লাহ্ যিনি তাকে (বান্দাহ) অস্তিত্বহীন থেকে অস্তিত্বসম্পন্ন করে সৃষ্টি করেছেন এবং তাকে নানা প্রকারের নি'য়ামত ভোগ করার সুন্দর সুযোগ দান করেছেন। তিনিই সেই আল্লাহ্, যিনি আসমান-যমীন, দিবারাত্র ও চন্দ্র-সূর্যের স্রষ্টা।

---

*নোট: ইমাম রাগেব প্রনীত (المفردات) ৩৭০ পৃষ্ঠা দ্র:

[৬]) আস-সায়্যিদ সাবেক্ব (العقيدة الإسلامية) দারুল ফিক্‌র - বাইরুত/৮ পৃ:।

তিনিই আসমান থেকে বৃষ্টি বর্ষণ করেন, ফল-ফসল ফলান এবং তদ্বারা বান্দাহর আহারের ব্যবস্থা করেন। কাজেই তিনিই একমাত্র সত্তা, যিনি বান্দাহর এবাদত-উপাসনা পাওয়ার একমাত্র হকদার।[৭]

এ মা'রিফাতের প্রধান দুটি দিক রয়েছে, যা জানা সকল মুসলিমের উপর আবশ্যকীয় ফরয। আর তা হচ্ছে:

(এক) আল্লাহই বান্দাহর একমাত্র স্রষ্টা ও রিযিকদাতা। তিনি তাকে অযথা সৃষ্টি করেন নি; বরং এক মহান উদ্দেশ্য রয়েছে। আর তা হলো-স্রেফ তাঁরই ইবাদত করা।

(দুই) আল্লাহর সাথে কাউকে অংশীদার স্থির করাকে তিনি কিছুতেই বরদাশত করবেন না; তা কোন নিকটবর্তী ফেরেশতা কিংবা নাবী ও রাসূল হোক না কেন।[৮]

## মা'রিফাত লাভের উপায়

সূফী বা পীর-ফকীররা ইসলামে অনেক নতুন বিষয়ের উদ্ভাবন করেছে। অথচ যার অনুমতি আল্লাহ্ ﷻ তাদেরকে দেননি।

এ মর্মে আল্লাহ্ ﷻ বলেন:

﴿ أَمْ لَهُمْ شُرَكَاءُ شَرَعُوا لَهُمْ مِنَ الدِّينِ مَا لَمْ يَأْذَن بِهِ اللَّهُ ، وَلَوْلَا كَلِمَةُ الْفَصْلِ لَقُضِيَ بَيْنَهُمْ، وَإِنَّ الظَّالِمِينَ لَهُمْ عَذَابٌ أَلِيمٌ ﴾ الشورى : ٢١

"তাদের কি এমন শরীক দেবদেবী আছে, যারা তাদের জন্যে এমন দ্বীনের বিধান দিয়েছে, যার অনুমতি আল্লাহ্ দেননি? যদি চূড়ান্ত ফায়সালার ঘোষণা না থাকতো, তাহলে তাদের ব্যাপারে সিদ্ধান্ত হয়ে যেত। নিশ্চয়ই জালেমদের জন্যে রয়েছে যন্ত্রণাদায়ক শাস্তি।" -আশ-শূরা/২১

---

*৭) শায়খ মুহাম্মদ ইবন আলী আল-আরফাজ (لا بد منه معرفة عن الإسلام) দারুস্ সুমাঈ লিন্ নাশ্‌র অয়াত্ তাওযি'আ-রিয়াদ/২১।*

*৮) শায়খ মুহাম্মদ সালেহ আল-উছাইমীন (شرح ثلاثة الأصول) দারুছ ছুরাইয়া লিন্ নাশর- রিয়াদ/২৩-২৮ (সংক্ষেপায়িত)।*

সম্মানিত পাঠক!

একটু লক্ষ্য করলেই দেখতে পাবেন, সূফী বা তথাকথিত পীর-ফকীররা আল্লাহ্র উক্ত নিষেধাজ্ঞা লঙ্ঘন করে দ্বীনের কোন কোন আহকাম সৃষ্টিতে প্রকারান্তরে তারা আল্লাহর সাথে অংশীদারিত্ব দাবী করে বসেছে। তাদের ব্যবহৃত ধর্মীয় পরিভাষা হচ্ছেঃ শরঈয়াত, ত্বরীকাত, হাকীকাত ও মা'রিফাত। মূলতঃ এগুলো ইসলামেরই পরিভাষা। কিন্তু তারা এগুলোর সঠিক অর্থ ও সংজ্ঞা পরিবর্তন করে নতুন সংজ্ঞা ও স্বতন্ত্র রূপ দাঁড় করিয়েছে। এক্ষেত্রে তারা দলীল-প্রমাণভিত্তিক শরঈ সংজ্ঞা গ্রহণ করে না। কেননা, তারা এ সকল চমকপ্রদ পরিভাষা শুনিয়ে সরলমতি মুসলিম নর-নারীকে ধোঁকায় ফেলে তাদের অসৎ উদ্দেশ্য সাধন করে নেয়। যদি সাধারণ মুসলিমগণ শরঈয়াতের প্রামাণ্য বক্তব্য জানতে পারে, তাহলে তাদের গোমর ফাঁস হয়ে যাবে। ফলে বিনা পুঁজির ব্যবসা জমজমাট হবে না।

সম্মানিত পাঠক!

এ সমস্ত পীর-ফকিরদের দৃষ্টিতে আল্লাহর মা'রিফাত লাভের উপায় হলো- কাশফ্ বা অন্তর্দৃষ্টি।[৯] তারা এক্ষেত্রে পবিত্র কুরআন ও সহীহ্ হাদীসের কোন তোয়াক্কা করে না; বরং প্রকাশ্য অস্বীকার করে থাকে। তাদের দাবী মতে, তারা সরাসরি আল্লাহর কাছ থেকেই জ্ঞান লাভ করে থাকে।[১০] অথচ মানুষের পক্ষে নাবী ও রাসূলের মাধ্যম ছাড়া আল্লাহর কাছ থেকে কোন তথ্য লাভ করা অসম্ভব। ওহী ছাড়া কেউই আল্লাহ্ থেকে কোন বাণী পেতে পারে না। আর ওহীতো কেবল নাবী ও রাসূলদের প্রতি প্রেরিত হয়েছিল; অন্য কারো প্রতি নয়।

নাবী ও রাসূলের নিকট ওহী প্রেরণ সম্পর্কে আল্লাহ্ ﷻ বলেনঃ

﴿ وَمَا كَانَ لِبَشَرٍ أَن يُكَلِّمَهُ ٱللَّهُ إِلَّا وَحْيًا أَوْ مِن وَرَآءِى حِجَابٍ أَوْ يُرْسِلَ رَسُولًا فَيُوحِىَ بِإِذْنِهِۦ مَا يَشَآءُ ، إِنَّهُۥ عَلِىٌّ حَكِيمٌ ﴾ الشورى : ٥١

কোন মানুষের জন্য এমন হওয়ার নয় যে, আল্লাহ তার সাথে কথা বলবেন, কিন্তু ওহীর মাধ্যমে অথবা পর্দার অন্তরাল থেকে অথবা তিনি কোন দূত প্রেরণ করেন,

---

*৯) ডঃ আব্দুল্লাহ বিন মুহাম্মাদ আল-কারনী (المعرفة في الإسلام) দারু আলামিল ফাওয়াইদ-মাক্কা/৭।*

*১০) শায়খ মুহাম্মাদ বিন জামীল যাইনূ (الصوفية في ميزان الكتاب والسنة) বঙ্গানুবাদ- তায়েফ ইসলামিক এ্যাডুকেশন ফাউন্ডেশন প্রকাশনী, সউদী আরব/২০ ও ২৫ পৃঃ দ্রঃ।*

অতঃপর আল্লাহ যা চান, সে তা তাঁর অনুমতিক্রমে পৌঁছে দেয়। নিশ্চয়ই তিনি সর্বোচ্চ প্রজ্ঞাময়।" -আশ-শূরা/৫১

তাহলে কি পীর-ফকীররা নবুওয়্যাতী দাবী করছেন? -না'উযুবিল্লাহ

সম্মানিত পাঠক!

এক্ষণে সহীহ ত্বরীকা মতে আমরা কিভাবে আল্লাহর মা'রিফাত লাভ করতে পারি? আমরা জানি যে, আল্লাহ্ তা'য়ালার প্রতি ঈমান অদৃশ্য বিষয় তথা ঈমান বিল-গায়েব-এর অন্তর্গত। আর এক্ষেত্রে 'আহলুস্ সুন্নাহ ওয়াল জামা'আত' তথা হক্বপন্থী বিদ্বানদের গৃহীত নীতি হলো দলীল-প্রমাণ সহকারে জ্ঞান লাভ করা। আল্লাহর মা'রিফাত প্রমাণে শানিত দুটি দলীল রয়েছে, যার সাহায্যে আমরা মহান আল্লাহর মা'রিফাত লাভ করে ধন্য হতে পারি। আর তা হচ্ছে:

**(এক) সুস্থ বিবেক:** এটা হচ্ছে আল্লাহর সৃষ্টিরাজির প্রতি গভীর মনোনিবেশ সহকারে দৃষ্টি নিবদ্ধ করা।[১১] কেননা, প্রতিটি সৃষ্টিই আল্লাহর অস্তিত্ব ও একত্ববাদের জ্বলন্ত সাক্ষী।[১২] আল্লাহ্ ﷻ মানুষের বিবেককে প্রশ্ন করে বলেন:

﴿ أَمْ خُلِقُواْ مِنْ غَيْرِ شَىْءٍ أَمْ هُمُ ٱلْخَـٰلِقُونَ ، أَمْ خَلَقُواْ ٱلسَّمَـٰوَٰتِ وَٱلْأَرْضَ بَل لَّا يُوقِنُونَ ﴾ الطور : ٣٥-٣٦

"তারা কি কোন বস্তু ছাড়া আপনা-আপনি সৃজিত হয়েছে, না তারা নিজেরাই স্রষ্টা? না তারা আসমান ও যমীনসমূহ সৃষ্টি করেছে? বরং তারা বিশ্বাস করে না।" -আত-তুর/৩৫-৩৬

উক্ত আয়াতেকারীমা মানুষের বিবেকের কাছে ৩টি জরুরী প্রশ্ন পেশ করছে। যার জবাব জানলেই আল্লাহর অস্তিত্ব স্বীকার করা আবশ্যক হয়ে পড়বে। আর তা হচ্ছে :

(১) শূন্যতা কি কোন কিছু সৃষ্টি করতে পারে? উত্তর, না। আর এটা স্বতঃসিদ্ধ কথা যে, সৃষ্টিরাজি এক সময় অস্তিত্বহীন শূন্য ছিল। অতঃপর মহান আল্লাহই সব কিছুর অস্তিত্ব দান করেছেন।

(২) মানুষ কি নিজেরাই নিজেদের সৃষ্টি করেছে? তারা বলল: এটা অসম্ভব। মানুষ স্বয়ং নিজেদের স্রষ্টা হতে পারে না।

---

[১১]) *আস-সায়্যিদ সাবিক্ব (العقيدة الإسلامية) দারুল ফিক্র-বাইরুত/১৯ শায়খ মুহাম্মাদ বিন সালেহ আল-উছাইমীন (شرح ثلاثة الأصول) দারুস্ ছুরাইয়া-রিয়াদ/১৩।*

[১২]) *ডঃ ওয়াহবাহ আয-যুহাইলী (التفسير المنير) দারুল ফিক্র-বাইরুত ২৭/৮২।*

(৩) তাহলে কি মানুষেরা এ বিশ্বজগত (যাতে রয়েছে সুনিপুণ নিয়ম-বিধান) সৃষ্টি করেছে?

এ প্রশ্নত্রয়ের জবাবে আমরা নিশ্চিতরূপে বলতে পারি, যে নিজেকে তৈরি করতে পারে না, সে অপর কোন বস্তুকেও সৃষ্টি করতে পারে না। আর যে নিজের কোন কল্যাণ করতে পারে না, সে অপরেরও কল্যাণ এনে দিতে ব্যর্থ। সুতরাং বিবেক সাক্ষ্য দিতে বাধ্য যে, সকল সৃষ্টির একজন স্রষ্টা রয়েছেন। আর তিনি হচ্ছেন আল্লাহ্ ﷻ![১৩] আল্লাহর বাণী:

﴿ أَمْ خُلِقُوا۟ مِنْ غَيْرِ شَىْءٍ أَمْ هُمُ ٱلْخَـٰلِقُونَ ﴾ الطور : ٣٥

অর্থাৎ "তারা কি কোন বস্তু ছাড়া আপনা-আপনি সৃজিত হয়েছে না তারা নিজেরাই স্রষ্টা...?" (আত-তূর ২৫) আয়াত কয়টি মাগরিবের সালাতে নাবী কারীম ﷺ যখন তেলাওয়াত করলেন, তখন যুবায়ের ইবন মুত্বঈম শুনতে পেয়ে চমকে উঠেন। সে সময় তিনি মুশরিক ছিলেন। ইমাম জুহরীর বর্ণনা মতে তিনি বদরের যুদ্ধ বন্দীদের একজন ছিলেন।[১৪]

আয়াত কয়টিতে বর্ণিত বিবেকের কাছে কঠিন প্রশ্ন যাতে আল্লাহর অস্তিত্বের জ্বলন্ত সাক্ষী রয়েছে- শুনে যুবায়র বলে উঠেন: যেন আমার আত্মা উড়ে যেতে লাগল।[১৫] ইবনে হাজার (রাহি:) আরও উল্লেখ করেন যে, যুবায়র বলেন:

(وذالك أول ماوقر الإيمان فى قلبى)

অর্থাৎ "সেটিই ছিল আমার অন্তরে প্রথম ঈমানের রেখাপাত।"[১৬]

উপরোক্ত আলোচনা দ্বারা এটা বলিষ্ঠ প্রমাণিত যে, সুস্থ বিবেক আল্লাহর অস্তিত্ব ও মা'রিফাত স্বীকার করতে বাধ্য। আর মানুষের চিন্তাশক্তি আরও প্রখর হয়ে উঠবে, যদি সে আল্লাহর সৃষ্টিরাজির প্রতি অনুসন্ধিৎসু মন নিয়ে গভীর গবেষণা করে। কেননা, আল্লাহ্ ﷻ বলেন:

﴿ وَفِى ٱلْأَرْضِ ءَايَـٰتٌ لِّلْمُوقِنِينَ ، وَفِىٓ أَنفُسِكُمْ أَفَلَا تُبْصِرُونَ ﴾ الذريات : ٢٠-٢١

---

১৩) শায়খ মুহাম্মদ আলী আল-আরফাজ (مالا بد منه معرفة عن الإسلام) দারুস্ সুমাঈ-রিয়াদ/৩০।

১৪) হাফেয ইবনে হাজর আল-'আসক্বালানী' ফতহুল বারী' (كتاب الأذان) আল-মাকতাবাতুস্ সালাফিয়া ২/২৯০।

১৫) প্রাগুক্ত ২/২৯ বুখারী ও মুসলিম গৃহীত তাফসীর ইবনে কাছীর-৬/১২।

১৬) ঐ ২/২৯০।

"বিশ্বাসীর জন্যে পৃথিবীতে নিদর্শনাবলী রয়েছে, এবং তোমাদের নিজেদের মধ্যেও; তোমরা কি অনুধাবন করবে না?" -আয-যারিয়াত/২০-২১

অন্যত্র আল্লাহ্ ﷻ বলেন :

﴿قُلِ ٱنظُرُوا۟ مَاذَا فِى ٱلسَّمَـٰوَٰتِ وَٱلْأَرْضِ وَمَا تُغْنِى ٱلْـَٔايَـٰتُ وَٱلنُّذُرُ عَن قَوْمٍ لَّا يُؤْمِنُونَ﴾ يونس : ١٠١

"আপনি বলে দিন! চেয়ে দেখতো আসমানসমূহে ও যমীনে কী রয়েছে। আর যারা ঈমান আনে না, সেসব লোকের জন্যে কোন নিদর্শন ও সতর্কীকরণ কিছু কাজে আসে না।" -ইউনুস/১০১

অন্যত্র আল্লাহ্ ﷻ বলেন:

﴿إِنَّ فِي خَلْقِ ٱلسَّمَـٰوَٰتِ وَٱلْأَرْضِ وَٱخْتِلَـٰفِ ٱلَّيْلِ وَٱلنَّهَارِ وَٱلْفُلْكِ ٱلَّتِى تَجْرِى فِى ٱلْبَحْرِ بِمَا يَنفَعُ ٱلنَّاسَ وَمَآ أَنزَلَ ٱللَّهُ مِنَ ٱلسَّمَآءِ مِن مَّآءٍ فَأَحْيَا بِهِ ٱلْأَرْضَ بَعْدَ مَوْتِهَا وَبَثَّ فِيهَا مِن كُلِّ دَآبَّةٍ وَتَصْرِيفِ ٱلرِّيَـٰحِ وَٱلسَّحَابِ ٱلْمُسَخَّرِ بَيْنَ ٱلسَّمَآءِ وَٱلْأَرْضِ لَـَٔايَـٰتٍ لِّقَوْمٍ يَعْقِلُونَ﴾ البقرة /١٦٤

"নিশ্চয়ই আসমান ও যমীনসমূহের সৃষ্টিতে, রাত ও দিনের বিবর্তনে এবং নদীতে নৌকাসমূহের চলাচলে-যাতে মানুষের জন্য কল্যাণ রয়েছে। আর আল্লাহ আকাশ থেকে যে পানি বর্ষণ করেছেন, তদ্বারা মৃত যমীনকে সজীব করে তুলেছেন, এবং তাতে ছড়িয়ে দিয়েছেন সবরকম জীব-জন্তু। আর আবহাওয়া পরিবর্তনে এবং মেঘমালা যা আসমান ও যমীনের মাঝে বিচরণ করে- নিশ্চয়ই সেসব বিষয়ের মাঝে জ্ঞানীদের জন্যে নিদর্শন রয়েছে।" -বাক্বারা/১৬৪

এ ধরনের অসংখ্য নিদর্শনাবলী রয়েছে, যা আল্লাহর অস্তিত্ব ও একত্ববাদের অকাট্য দলীল। জ্ঞানী সম্প্রদায়ের জন্যে এ সমস্ত জাজ্জ্বল্য প্রমাণাদির কথা উল্লেখ করে ভাবতে নির্দেশ করতঃ মহান আল্লাহ ﷻ এরশাদ ফরমান:

﴿كَذَٰلِكَ يُبَيِّنُ ٱللَّهُ لَكُمُ ٱلْـَٔايَـٰتِ لَعَلَّكُمْ ، فِى ٱلدُّنْيَا وَٱلْـَٔاخِرَةِ﴾ البقرة: من الآية٢١٩/٢٢٠

"এভাবেই আল্লাহ তোমাদের জন্যে সুস্পষ্টরূপে নিদর্শনসমূহ বর্ণনা করেন, যাতে তোমরা চিন্তা করতে পার– দুনিয়া ও আখিরাতের বিষয়...। -বাক্বারা/২১৯, ২২০

কিন্তু, এতদ্‌সত্ত্বেও যার আকল আল্লাহ্‌র অস্তিত্বের সাক্ষ্য দেয় না; বরং আল্লাহ্‌র মা'রিফাত লাভে ব্যর্থ হয়। তার জন্যে কোথা থেকে হিদায়াত আসবে? আল্লাহ ﷻ তো এহেন ব্যক্তিবর্গ সম্পর্কে যথার্থই বলেছেন:

﴿وَمَن لَّمْ يَجْعَلِ ٱللَّهُ لَهُۥ نُورًا فَمَا لَهُۥ مِن نُّورٍ﴾ النور: من الآية ٤٠

"আর আল্লাহ যাকে জ্যোতি দেন না, তার কোন জ্যোতি নেই।" -নূর/৪০

অর্থাৎ কাফিরেরা হিদায়াতের আলো থেকে বঞ্চিত। তারা আল্লাহর বিধি-বিধানের প্রতি পৃষ্ঠ প্রদর্শন করে স্বভাবজাত নূরকেও বিলীন করে দিয়েছে। সুতরাং তারা আল্লাহর নূর কোথায় পাবে?[১৭]

**(দুই) শরঈ আয়াতসমূহঃ** এখানে শরঈ আয়াতসমূহ বলতে আল্লাহর ওহী তথা আল-কুরআন ও সহীহ সুন্নাহ উদ্দেশ্য।[১৮] কুরআন ও সহীহ সুন্নাহই হলো নির্ভুল তথ্যের মূল উৎস। এ দু'উৎসমূলের আলোকেই মানুষের জ্ঞানের বিচার হবে। মানুষকে সঠিক জ্ঞান দেয়া ও সে আলোকে তাদের জীবন পরিচালনার একমাত্র পথ নির্দেশনা বর্ণনার মহান উদ্দেশ্য আল্লাহ্ মানুষেরই মধ্য থেকে অনেক নাবী ও রাসূল প্রেরণ করেছেন। তাঁদেরকে অনেক মু'যিজা দ্বারা নবুওয়াতীর প্রমাণ যুগিয়েছেন। আসমানী হিদায়াত নাযিল করেছেন। এ সবই হচ্ছে আল্লাহর অস্তিত্ব ও একত্ববাদের দলীল। উপরন্তু কুরআন ও সুন্নাহই আল্লাহর মা'রিফাত লাভের চূড়ান্ত উপায়। আল্লাহর নাযিলকৃত বিধানের আলোকেই মানুষ তার আক্বীদা ও 'আমল নির্ধারণ করবে এবং তদানুযায়ী তার জীবন গঠন করবে।

এ মর্মে আল্লাহ্ ﷻ বলেনঃ

﴿ٱتَّبِعُوا۟ مَآ أُنزِلَ إِلَيْكُم مِّن رَّبِّكُمْ﴾ الأعراف:٣

"তোমরা অনুসরণ কর, যা তোমাদের প্রতিপালকের পক্ষ থেকে অবতীর্ণ হয়েছে।" -আ'রাফ/৩

মানুষকে যদিও গভীর মনোনিবেশ সহকারে ভাবতে বলা হয়েছে, তবুও ইহা স্পষ্ট যে, মানুষের জ্ঞান সীমিত। আল্লাহ্র মা'রিফাত লাভের বেলায় সীমিত জ্ঞানকেই চূড়ান্ত ভাবলে স্পষ্ট বিভ্রান্তি অনিবার্য হয়ে পড়বে। তাই আল্লাহ ﷻ ওহী নাযিল করে মানুষকে কি কি ভাবতে হবে- সে সম্পর্কে চিন্তার সীমারেখা স্থির করে দিয়েছেন। এর বাইরে যাওয়ার অর্থই বিভ্রান্তিতে পড়ে যাওয়া, তাতে কোন সন্দেহ নেই।

---

[১৭]) *মাওলানা মুহিউদ্দিন খান অনুদিত তাফসীরে মা'আরিফুল কুরআন-বাদশাহ ফাহাদ প্রিন্টিং প্রেস-মদীনা/৯৪৭*

[১৮]) *মুহাম্মদ বিন সালেহ আল-উছাইমীন (شرح ثلاثة الأصول) দারুস্ ছুরাইয়া-রিয়াদ/১৩*

আল্লাহ ﷻ বলেন:

﴿فَمَاذَا بَعْدَ ٱلْحَقِّ إِلاَّ ٱلضَّلَالُ" فَأَنَّىٰ تُصْرَفُونَ ﴾يونس:٣

"অতএব, সত্য প্রকাশের পর (উদ্‌ভ্রান্ত ঘুরার মাঝে) কি রয়েছে গোমরাহী ছাড়া। সুতরাং কোথায় ঘুরছ?" -ইউনুস/৩২

# আল্লাহর জাতস্বত্তা প্রসঙ্গে

আল্লাহর জাতস্বত্তার প্রতি ঈমান আনতে হবে; কিন্তু এ বিষয়ে কোনরূপ মন্তব্য করা যাবে না। কেননা, এ নিয়ে ভাবা মানুষের সীমিত জ্ঞানসীমার বাইরে। মানুষ কিছুতেই আল্লাহর জাত সম্পর্কে পরিপূর্ণ জ্ঞান আয়ত্ব করতে পারবে না।[১৯] এ প্রসঙ্গে আল্লাহ ﷻ বলেন:

﴿ لاَّ تُدْرِكُهُ ٱلْأَبْصَـٰرُ ﴾ الأنعام: من الآية١٠٣

"দৃষ্টিসমূহ তাঁকে আয়ত্ব করতে পারে না....।" -আন'আম/১০৩

অন্যত্র আল্লাহ ﷻ বলেন:

﴿ وَلاَ يُحِيطُونَ بِهِ عِلْماً ﴾ طـه: من الآية١١٠

"আর তারা তাঁকে জ্ঞান দ্বারা আয়ত্ব করতে পারে না।' -ত্ব-হা /১১০

মহান স্রষ্টার মহিমান্বিত নাম 'আল্লাহ'। তিনি তার পরিচয় সম্পর্কে বলেন:

﴿ إِنَّنِىٓ أَنَا ٱللَّهُ لَآ إِلَـٰهَ إِلاَّ أَنَا ﴾ طـه: من الآية١٤

"আমিই আল্লাহ, আমি ব্যতীত সত্যিকার কোন ইলাহ নেই।" -ত্ব-হা/১৪

---

[১৯]) আস্ সায়্যিদ সাবেক্ব (العقيدة الإسلامية) দারুল ফিক্র-বাইরুত/৭২

আল্লাহর জাত সম্পর্কে আরব মুশরিকদের প্রশ্নের জবাব দিয়ে আল্লাহ ﷻ স্বয়ং এরশাদ ফরমান:

﴿ قُلْ هُوَ ٱللَّهُ أَحَدٌ ، ٱللَّهُ ٱلصَّمَدُ ، لَمْ يَلِدْ وَلَمْ يُولَدْ ، وَلَمْ يَكُن لَّهُۥ كُفُوًا أَحَدٌ ﴾ الاخلاص١-٤

"বলুন! তিনিই আল্লাহ, (এক) আল্লাহ অমুখাপেক্ষী। তিনি কাউকে জন্ম দেন নি এবং কেউ তাকে জন্ম দেয় নি। আর তাঁর সমতুল্য কেউ নেই।" –সূরা ইখলাস

আল্লাহ ﷻ আরও বলেন :

﴿ هُوَ ٱلْأَوَّلُ وَٱلْآخِرُ وَٱلظَّـٰهِرُ وَٱلْبَاطِنُ، وَهُوَ بِكُلِّ شَيْءٍ عَلِيمٌ ﴾ الحديد:٣

"তিনিই প্রথম, তিনিই সর্বশেষ, তিনিই প্রকাশমান, তিনিই অপ্রকাশমান এবং তিনি সর্ববিষয়ে সম্যক পরিজ্ঞাত।" -আল-হাদীদ/৩

এই আয়াতের ব্যাখ্যায় প্রিয় নাবী ﷺ এরশাদ ফরমান:

قوله عليه السلام :(اللّٰهُمَّ أَنْتَ الْأَوَّلُ فَلَيْسَ قَبْلَكَ شَيْءٌ وَأَنْتَ الْآخِرُ فَلَيْسَ بَعْدَكَ شَيْءٌ وَأَنْتَ الظَّاهِرُ فَلَيْسَ فَوْقَكَ شَيْءٌ وَأَنْتَ الْبَاطِنُ فَلَيْسَ دُونَكَ شَيْءٌ ) رواه مسلم

অর্থাৎ "হে আল্লাহ্! তুমিই প্রথম, তোমার পূর্বে কোন বস্তু নেই। তুমিই সর্বশেষ, তোমার পরে কোন বস্তু নেই, তুমিই প্রকাশমান, তোমার উপরে কেউ নেই এবং তুমিই অপ্রকাশমান, তুমি ছাড়া অন্য কোন বস্তু অপ্রকাশমান নেই।"[২০]

উল্লেখিত আয়াত ও হাদীসে বর্ণিত মহান আল্লাহর ৪টি সিফাত-এর প্রথম দুটি সৃষ্টির আদি ও অন্তের কালবেষ্টন জ্ঞাপক এবং শেষোক্ত দুটি স্থানবেষ্টন জ্ঞাপক।[২১] আর অপ্রকাশমান সিফাত দ্বারা উদ্দেশ্য- তিনি এমন মহান সত্ত্বা যে, তাঁকে কোন ইন্দ্রিয়শক্তি বেষ্টন করতে পারে না এবং কোন জ্ঞানও তাকে বেষ্টন করতে পারে না।[২২] ইমাম নববী (রহ:) বলেন: তিনি সৃষ্টির আঁড়ালে। আবার কারো মতে, তিনি অতি সূক্ষ্ম বিষয়বস্তু সম্পর্কে জানেন।[২৩]

---

*২০) সহীহ মুসলিম (كتاب الذكر والدعاء والتوبة والاستغفار) হা /২৭১৩*

*২১) ডঃ সালেহ আল-ফাওয়ান (شرح العقيدة الواسطية لابن تيمية) দারুল ইফতা প্রকাশনী-রিয়াদ ৭ম সংস্করণ (১৪২২ হিঃ) ৩২ পৃঃ।*

*২২) আস-সায়্যিদ সাবেক্ব (العقيدة الإسلامية) দারুল ফিক্‌র-বাইরুত/৫৩।*

*২৩) ইমাম নববী (রহ) (شرح صحيح لمسلم)১৭/২০০।*

আল্লাহর জাত সম্পর্কে প্রশ্ন করা বিভ্রান্তির নামান্তর। এটা শয়তানী কর্ম। এ বিষয়ে শয়তান বিভ্রান্ত করতে চাইলে আল্লাহর আশ্রয় প্রার্থনা করতে হবে এবং দ্রুত এ ধরনের প্রবঞ্চনামূলক জিজ্ঞাসা থেকে বিরত হতে হবে। এ প্রসঙ্গে প্রিয় নাবী ﷺ বলেন:

قوله عليه السلام :(يَأْتِي الشَّيْطَانُ أَحَدَكُمْ فَيَقُولَ مَنْ خَلَقَ كَذَا وَكَذَا حَتَّى يَقُولَ لَهُ مَنْ خَلَقَ رَبَّكَ فَإِذَا بَلَغَ ذَلِكَ فَلْيَسْتَعِذْ بِاللَّهِ وَلْيَنْتَهِ) رواه مسلم

অর্থাৎ "তোমাদের কারো নিকট শয়তান আসবে, অতঃপর বলবে: কে এসকল বস্তু সৃষ্টি করেছে? এমনকি তাকে বলবে: তোমার রবকে কে সৃষ্টি করেছে? যদি (ওয়াস্‌ওয়াসা) এমন পর্যায়ে পৌঁছে যায়, তাহলে সে যেন আল্লাহর কাছে আশ্রয় প্রার্থনা করে এবং (এ ধরনের কথাবার্তা থেকে) বিরত হয়।"[২৪]

# আল্লাহর নাম ও সিফাতসমূহ

মহান আল্লাহর নাম ও সিফাত প্রসঙ্গে আহলুস্ সুন্নাহ ওয়াল জামা'আত-এর আক্বীদা বর্ণনা প্রসঙ্গে ইমাম ইবনে তাইমিয়াহ (রাহি:) বলেন :

(الإيمان بما وصف به نفسه في كتابه ووصفه به رسوله محمد صلي الله عليه وسلم من غير تحريف ولا تعطيل،ومن غير تكييف ولا تمثيل، بل يؤمنون بأن الله سبحانه ليس كمثله شيء وهو السميع البصير، فلا ينفون منه ما وصف به نفسه، ولا يحرفون الكلام عن مواضعه، ولا يلحدون في أسماء وآياته ولا يكيفون ولا يمثلون صفاته بصفات خلقه)

মুক্তিপ্রাপ্ত দলের নিকট আল্লাহর নাম ও সিফাত সম্পর্কে ঈমান হলো: আল্লাহ তাঁর পরিচয় যেভাবে তাঁর কিতাব আল-কুরআনে এবং তাঁর রাসূল মুহাম্মদ ﷺ আল্লাহর পরিচয় যেভাবে প্রদান করেছেন, সেভাবে কোনরূপ পরিবর্তন, পরিবর্ধণ,

[২৪]) *সহীহ মুসলিম (كتاب الإيمان) হা/১৩৪*

কল্পিত আকৃতি স্থির ও সৃষ্টির সাথে সাদৃশ্য বিধান ছাড়া হুবহু ঈমান আনা। তাঁরা এ মর্মে ঈমান আনেন যে, আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা এমন সত্তা যার সমতুল্য কোন সত্তা নেই। তিনি সর্বশ্রোতা ও সর্বদ্রষ্টা। কাজেই আল্লাহ যা দ্বারা তাঁর পরিচয় পেশ করেছেন, এর কিছুই তাঁরা অস্বীকার করেন না। আর তাঁরা কোন কালিমাকে এর স্থান থেকে পরিবর্তন করে অন্য কোন ব্যাখ্যা দান করেন না। আল্লাহর নামসমূহ ও আয়াত-এর কোনরূপ বাঁকা অর্থ গ্রহণ করেন না এবং তাঁর কোন আকৃতিও স্থির করেন না ও মাখলূকের সিফাতের সাথে কোনরূপ সাদৃশ্যও স্থির করেন না।[২৫]

মহান আল্লাহর নাম ও সিফাতসমূহের বেলায় বাঁকাপথ বলম্বনকারীদের অশুভ পরিণতির কথা উল্লেখ করে আল্লাহ ﷻ বলেন:

﴿ وَلِلَّهِ ٱلْأَسْمَآءُ ٱلْحُسْنَىٰ فَٱدْعُوهُ بِهَا، وَذَرُوا۟ ٱلَّذِينَ يُلْحِدُونَ فِىٓ أَسْمَـٰٓئِهِۦ ، سَيُجْزَوْنَ مَا كَانُوا۟ يَعْمَلُونَ ﴾ الأعراف: ١٨٠

"আর আল্লাহর জন্যে সুন্দর নামসমূহ রয়েছে। সুতরাং ঐ সকল নাম নিয়ে তোমরা তাঁকে আহ্বান কর। যারা তাঁর নামসমূহের ব্যাপারে বাঁকাপথে চলে, তোমরা তাদেরকে পরিত্যাগ করে চলবে। অচিরেই তাদের কৃতকর্মের প্রতিফল প্রদান করা হবে।" -আ'রাফ/১৮০

অন্যত্র আল্লাহ ﷻ বলেন:

﴿ إِنَّ ٱلَّذِينَ يُلْحِدُونَ فِىٓ ءَايَـٰتِنَا لَا يَخْفَوْنَ عَلَيْنَآ، فصلت: ﴾ من الآية ٤٠

"নিশ্চয়ই যারা আমার আয়াতসমূহের ব্যাপারে বক্রতা অবলম্বন করে, তারা আমার কাছে গোপন নয়।" -হা-মীম সিজদা/৪০

---

২৫) *শায়খুল ইসলাম ইমাম ইবনে তাইমিয়া (العقيدة الواسطية)*

# আল্লাহর পরিচয় দলীলভিত্তিক

পুস্তকের শুরুতে আমরা উল্লেখ করেছি যে, আল্লাহর মা'রিফাত দলীলভিত্তিক। আর দলীল দ্বারা উদ্দেশ্য আল্লাহর ওহীর বাণী ও সুস্থ বিবেক। মানুষের বিবেক প্রকাশমান। আল্লাহর কুদরত অনুধাবন দ্বারা তার ঈমানে সজীবতা পাবে। কিন্তু আল্লাহর জাত ও সিফাতকে সে স্থির করতে পারবে না। এর একমাত্র উপায় আল্লাহর ওহীর আলো, অন্যথায় বিভ্রান্তি অনিবার্য হয়ে পড়বে। এ প্রসঙ্গে ইমাম আহমদ (রাহি:) বলেন:

(لا يوصف الله إلا بما وصف به نفسه أو وصفه به رسوله،ولا يتجاوز القرآن والحديث)

"আল্লাহ তাঁর পরিচয় যেভাবে প্রদান করেছেন, অথবা তাঁর রাসূল ﷺ যেভাবে বর্ণনা দিয়েছেন- তাছাড়া অন্য কোনভাবে আল্লাহর পরিচয় দান করা যাবে না। এক্ষেত্রে কুরআন ও হাদীছ অতিক্রম করা যাবে না।"[২৬]

কুরআন ও হাদীছ উপেক্ষা করে আল্লাহ সম্বন্ধে কোনরূপ মন্তব্য করা থেকে তিনি কঠোরভাবে নিষেধ করেছেন। এরশাদ হচ্ছে:

﴿ قُلْ إِنَّمَا حَرَّمَ رَبِّيَ ٱلْفَوَٰحِشَ مَا ظَهَرَ مِنْهَا وَمَا بَطَنَ وَٱلْإِثْمَ وَٱلْبَغْىَ بِغَيْرِ ٱلْحَقِّ وَأَن تُشْرِكُواْ بِٱللَّهِ مَا لَمْ يُنَزِّلْ بِهِۦ سُلْطَـٰنًا وَأَن تَقُولُواْ عَلَى ٱللَّهِ مَا لَا تَعْلَمُونَ ﴾ الأعراف:٣٣

"বলুন, আমার পালনকর্তা কেবলমাত্র অশ্লীল বিষয়সমূহ হারাম করেছেন- যা প্রকাশ্য ও অপ্রকাশ্য এবং যা হারাম করেছেন তা গোনাহ ও অন্যায় বাড়াবাড়ি। আল্লাহর সাথে এমন বস্তুকে শরীক করা, তিনি যার কোন সনদ অবতীর্ণ করেননি। আর আল্লাহর প্রতি এমন কথা আরোপ করা (হারাম), যা তোমরা জান না।" -আল-আরাফ/৩৩

শায়খ মুহাম্মদ আল-উছাইমীন (রাহি:) বলেন: যদি তুমি আল্লাহকে এমন সিফাত দ্বারা পরিচয় পেশ কর, যা দ্বারা তিনি নিজেকে পরিচয় দেননি, তাহলে তুমি আল্লাহর উপর এমন কথা বললে- যার জ্ঞান তোমার নেই। আর তা কুরআনী দলীল দ্বারা হারাম।[২৭]

---

*২৬) ইমাম ইবনে তাইমিয়া 'মাজমু'আ ফাত্ওয়া' ৫/২৬*

*২৭) শায়খ মুহাম্মদ আল-উছাইমীন (রহ) (شرح العقيدة الواسطية) দার ইবনুল জাওযী-দাম্মাম ১৫/৭৫*

# আল্লাহর নাম ও সিফাত সম্পর্কে সৃষ্ট ভ্রান্ত মতবাদসমূহ ও তাদের আক্বীদাগত অবস্থান

নির্ভুল আক্বীদার মূল উৎস কুরআন ও সহীহ্ হাদীছ। এ দু'উৎসকে উপেক্ষা করে যারা নিজ নিজ রায়, যুক্তি ও দর্শনকে অগ্রাধিকার দিয়েছেন, তারা বিভ্রান্তির অতল গহ্বরে তলিয়ে গেছেন তাতে সন্দেহ নেই। এক্ষণে আমরা আল্লাহর নামসমূহ ও গুণাবলী সম্পর্কে সৃষ্ট কয়েকটি বিশেষ বিশেষ ভ্রান্ত ফিরকার সংক্ষিপ্ত বিবরণ পেশ করব, যাতে মুসলিম উম্মাহ এ বিষয়ে সতর্ক ও সাবধান হতে পারেন। সাথে সাথে এ বিষয়ে আহলুস্ সুন্নাহ ওয়াল জামা'আত তথা হক্বপন্থীদের আক্বীদাগত কি অবস্থান হওয়া ঈমানের দাবী, তা সহজে বুঝে নিতে সক্ষম হন।

## (এক) জাহমিয়াঃ

এ মতবাদের পুরোধা হচ্ছে 'আল-জাহ্ম ইবন সাফ্ওয়ান'। সে ছিল ইরাক সীমান্তবর্তী খুরাসানের বাসিন্দা। তার ভ্রান্ত মতবাদ হিজরী দ্বিতীয় শতাব্দীর শুরুতে প্রসার লাভ করে। সে-ই সর্বপ্রথম "কুরআন আল্লাহর কালাম নয়; বরং মাখলূক" এ ভ্রান্ত মতবাদের জন্ম দেয় এবং আল্লাহর সিফাত বা গুণাবলী অস্বীকার করে। ১৩০ হিঃ মতান্তরে ১৩২ হিঃ সে নিহত হয়।[২৮]

আল্লাহর সিফাতসমূহ স্বীকার করতে তার আকল গ্রাহ্য করে না। সে আল্লাহর সিফাত (الْحَيُّ) অর্থাৎ চিরঞ্জীব, (العَالِمُ) অর্থাৎ জ্ঞানী, (الخَالِقُ) অর্থাৎ 'স্রষ্টা' ইত্যাদি সিফাতসমূহকে অস্বীকার করে এ যুক্তিতে যে, এগুলো স্বীকার করলে আল্লাহকে তাঁর মাখলূকের (সৃষ্টির) সাথে সাদৃশ্য দেয়া জরুরী হয়ে পড়ে। তাই সে মহিমান্বিত এ

---

*২৮) গালেব বিন আলী 'আওয়াজী (فرق معاصرة تنتسب إلى الإسلام) মাক্কাতাবাত্ লীনাহ' ২/৭৯৫*

সিফাতগুলো পরিবর্তন করে বলে: কুদরত ও কর্তা ইত্যাদি।[২৯] বর্তমানেও ভারতবর্ষের বিভিন্ন ওলামা জাহিমিয়াদের অনুকরণে তাদের লিখনীতে ও উর্দু-বাংলা তাফসীর গ্রন্থে আল্লাহর সিফাতের অনুবাদ করে থাকে 'কুদরত' দ্বারা। একে বলা হয় 'আত-তা'ত্বীল' বা আল্লাহর সিফাতকে অস্বীকার করা। যা বড়ই গর্হিত কাজ।

## (দুই) মু'তাযিলা:

একে বিচ্ছিন্নতাবাদী দল বলা হয়। এ মতবাদের পুরোধা হচ্ছে ওয়াসিল ইবন 'আত্মা'। এটাও হিজরী দ্বিতীয় শতাব্দীর শুরুতে অর্থাৎ ১০৫/১১০ হিঃ সনের মধ্যে প্রসার লাভ করে।[৩০] আল্লাহর নামসমূহ ও গুণাবলী সম্পর্কে তাদের আক্বীদাগত অবস্থান হলো- তারা আল্লাহর নামসমূহ স্বীকার করেন; কিন্তু সিফাত বা গুণাবলী সম্পূর্ণরূপে অস্বীকার করেন। তাদের মতে, আল্লাহ (ক্বাদীর) তবে তাঁর কোন কুদরত নেই। তিনি (سَمِيْعٌ) তবে তাঁর কোন শ্রবণশক্তি নেই। তিনি (بَصِيْرٌ) তবে তাঁর কোন দৃষ্টিশক্তি নেই। তিনি (আলীম), তবে তাঁর কোন ইলম নেই এবং তিনি (حَكِيْمٌ) তবে তিনি হিকমত ছাড়া।[৩১] -নাউযুবিল্লাহ্।

## (তিন) আশা'আরী:

এ মতবাদের প্রথম পুরোধা তৃতীয় শতাব্দী হিযরীর বিদ্বান আবুল হাসান আলী ইবন ইসমাইল আল-আশ'আরী। তিনি ইরাকের বসরায় মতান্তরে ২৫০ হিঃ বা ২৭০ হিঃ জন্মগ্রহণ করেন এবং একটি মতে তিনি ৩৩০ হি: মৃত্যুবরণ করেন।[৩২] অবশ্য তিনি শেষের দিকে এহেন ভ্রান্ত আক্বীদা থেকে তাওবা করে ফিরে আসেন এবং (الإبانة) নামীয় একখানা কিতাব লিখেন। যাতে তিনি সঠিক আক্বীদার বিবরণ দেন।[৩৩] এজন্যে এ মতবাদকে আর তাঁর দিকে সম্বন্ধযুক্ত করা আদৌ ঠিক নয়। বরং এ দলের

---

*[২৯]) (আল-ফাসল ফিল্ মিলাল ওয়াল আহওয়া ওয়ান নিহাল) দারুল মা'রিফাহ-বাইরুত ১/১০৯, ১১০*

*[৩০]) গালেব বিন আলী 'আওয়াজী (فرق معاصرة تنتسب إلى الإسلام) মাকতাফত লীনাহ ২/৮২১*

*[৩১]) শায়খ মুহাম্মদ বিন সালেহ আল-উসাইমীন (রাহি:) (شرح العقيدة الواسطية) দারু ইবন জাওযী দাম্মাম, ১/৩২*

*[৩২]) গালেব বিন আলী আওয়াজী (فرق معاصرة تنتسب إلى الإسلام) যাকাতাবাত লীনাহু-২/৮৫৩*

*[৩৩]) আবু আব্দুল্লাহ আমের আব্দুল্লাহ ফালেহ (معجم الفاظ العقيدة) মাকতাবাতুল 'উবাইকান-রিয়াদ/৪*

দ্বিতীয় ব্যক্তিত্ব ইবনে কুল্লাব-এর দিকে সম্বন্ধ করাই অধিক যুক্তিযুক্ত।[৩৪] কেননা, আবুল হাসান (রাহি:) এর প্রত্যাবর্তনের পর ইবনে কুল্লাবই আশা'আরী মতবাদের মূল পৃষ্ঠপোষক হিসেবে আত্মপ্রকাশ করেন। ফলে এ মতবাদকে বর্তমানে আশা'আরী না বলে 'কুল্লাবী' বলাই যুক্তির দাবী।

আল্লাহর নাম ও গুণাবলী সম্পর্কে আশা'আরী (কুল্লাবী) মতবাদের অবস্থান হলো- তারা আল্লাহর নামসমূহ যথার্থভাবেই স্বীকার করে; কিন্তু সিফাত তথা গুণাবলীর বেলায় বলেন: "জ্ঞান যে সমস্ত সিফাত-এর সাক্ষ্য দেয়, তা স্বীকার করব।" সে কারণে, তারা আল্লাহর মাত্র ৭টি সিফাত বা গুণবাচক নাম স্বীকার করেন। আর বাকি সব সিফাতকে সরাসরি মানেন না, বরং নিজেদের ব্যাখ্যা অনুযায়ী তাতে পরিবর্তন/বিকৃতি ঘটিয়ে থাকেন।[৩৫] তাদের পরিবর্তন বা বিকৃতির দৃষ্টান্ত হচ্ছে এই যে, তারা আল্লাহর বাণী ﴿وجاء ربك﴾ "তোমার রব আসবেন" (আল-ফজর/২২) এর অর্থ করতে গিয়ে একটি শব্দ অতিরিক্ত বাড়িয়ে বলেন: ﴿جاء ربك﴾ অর্থাৎ ( وجاء أمر ربك) "তোমার রবের আদেশ আসবে।" একে বলা হয় শাব্দিক পরিবর্তন। আর অর্থগত পরিবর্তনের ক্ষেত্রে তারা আল্লাহর সিফাত 'রহমত'-এর অর্থ করে "পুরস্কার দানের ইচ্ছা" এবং আল্লাহর সিফাত 'গজব' এর অর্থ করে "প্রতিশোধের ইচ্ছা"।[৩৬]

যদি আমরা একটু লক্ষ্য করি তাহলে দেখতে পাব এ মতবাদের অনুসারীদের সংখ্যা সবচেয়ে বেশি। অধিকাংশ বিদ্বান নিজেদেরকে আশা'আরী বা কুল্লাবী না বললেও তারা সে আক্বীদাই গ্রহণ করেছে। যেমন বাংলা ভাষায় অনুদিত কুরআনে এবং উর্দু ভাষায় অনুদিত ও প্রণীত কুরআনে তারা আল্লাহর সিফাত-এর রূপক অর্থ গ্রহণ করেছে। যেখানে আল্লাহ তাঁর নিজের জন্যে 'হাত' সাব্যস্ত করেছেন, সেখানে তারা একে অস্বীকার করে 'কুদরত' শব্দ দ্বারা পরিবর্তন করে অনুবাদ করেছে। আর এটাই হলো তাহরীফ বা পরিবর্তন।

উল্লেখ্য যে, আশা'আরী বা কুল্লাবীরা যে ৭টি সিফাত বা গুণকে স্বীকার করে, তাহলো: আল্লাহ (حَيٌّ) হায়াত দ্বারা, আ-লিমুন (عَالِمٌ) ইলম দ্বারা, মুরীদুন (مُرِيْدٌ)

---

[৩৪]) *গালেব বিল আলী আওয়াজী (فرق معاصرة تنتسب إلى الإسلام) মাকতাবত লীনাহ-২/৮৫৩*

[৩৫]) *মুহাম্মাদ বিন সালেহ আল-উছাইমীন ( شرح العقيدة الواسطية لشيخ الإسلام ابن تيمية ) দারু ইবন আল-জাওযী-দাম্মাম/১/৩২*

[৩৬]) *ড: সালেহ আল-ফাওযান (شرح العقيدة الواسطية لابن تيمية) দারুল ইফ্‌তা প্রকাশনী, রিয়াদ/১৩*

ইরাদাহ দ্বারা, মুতাকাল্লিমুন (مُتَكَلِّمٌ) কালাম দ্বারা, সামীউন (سَمِيْعٌ) শ্রবণশক্তি দ্বারা, বাসীরুন (بَصِيْرٌ) দৃষ্টিশক্তি দ্বারা, এবং ক্বাদীর (قَادِرٌ) কুদরত দ্বারা।[৩৭] আর বাকি সব সিফাত তারা অস্বীকার করে।

## (চার) মাতুরীদিয়্যাহ:

এ মতবাদের পুরোধা হলেন মুহাম্মদ ইবন মুহাম্মাদ ইবন মাহমুদ। তিনি আবু মনসূর আল-মাতরীদি নামে পরিচিত। তিনি সমরকন্দের মাতুরীদ গ্রামে জন্মগ্রহণ করেন। তার জন্মতারিখ সম্বন্ধে স্পষ্ট কিছু জানা যায় না। তবে সে ৩৩৩ হি: ইন্তেকাল করেন। তৎকালীন শ্রেষ্ঠ হানাফী বিদ্বানদের নিকট হানাফী ফিক্হা শাস্ত্রে জ্ঞান লাভ করেন। হিজরী তৃতীয় শতাব্দীর এ বিদ্বান-এর নীতিমালার প্রতি সম্বন্ধ করে এ মতবাদের নাম হয় 'মাতুরীদিয়াহ্।[৩৮]

এ মতবাদ আকলকে দলীলের উপর অগ্রাধিকার দিয়ে থাকে। আল্লাহর সুন্দর নামসমূহ ও গুণাবলীর ক্ষেত্রে এ দল মু'তাযিলা ও 'আশায়েরা মতবাদের মিশ্রিত রূপ গ্রহণ করেছেন। যদিও যেসব বিষয়ে মুতাযিলাদের সাথে এ দলের পুরোধা আবুল মনসুর আল-মাতুরীদির মতানৈক্য ছিল, সেসব বিষয়ে সে 'আশায়েরাদেরকে সাথে নিয়ে প্রতিবাদ করেছে।[৩৯] কিন্তু আল্লাহর নামসমূহ ও সিফাত-এর বেলায় নিজ আকলকে দলীল হিসেবে গ্রহণ করার কারণে তারা সেসব সিফাতকে মানে, যা তাদের আকল গ্রাহ্য করে। পক্ষান্তরে যা আকল গ্রাহ্য করেনা, তা তারা অস্বীকার করে।[৪০]

তারা আল্লাহর (إِرَادَةٌ) 'ইচ্ছা' এ সিফাতকে স্বীকার করে। কেননা, তা তাদের আকল গ্রাহ্য করে। কিন্তু (اَلرَّحْمَةُ) রহমাত এ সিফাত স্বীকার করে না। তাদের যুক্তি হলো (اَلرَّحْمَةُ) 'রহমাত' যার থাকবে, যার প্রতি রহমাত করা হবে- তার প্রতি অতি বিনম্র ও কোমল হওয়া আবশ্যক হয়ে পড়বে। আর ইহা আল্লাহর শানে অসম্ভব। তাই

---

*৩৭) আবু মুহাম্মদ আলী আজ-জাহেরী (الفصل في الملل والأهواء والنحل وبهامسه الملل والنحل) দারুল মা'রেফাহ বাইরুত-১/১২২ ইবনে উছাইমীন (شرح العقيدة الواسطية) দার ইবন আল-জাওযী-দাম্মাম ১/৩৩*

*৩৮) গালেব বিন আলী আওয়াজী (فرق المعاصرة تنتسب إلى الإسلام) মাকতাবাত লীনা-২/৮৬৯*

*৩৯) প্রাগুক্ত ২/৮৬৯*

*৪০) শায়খ মুহাম্মাদ সালেহ আল-উছাইমীন (القواعد المثلي في صفات الله وأسمائه الحسنى) মাকতাবাত আজওয়াউস্ সালাফ-রিয়াদ/৮৮*

তারা কুরআন ও হাদীছে বর্ণিত (اَلرَّحْمَةُ) 'রহমাত' এই সিফাতকে পরিবর্তন করে তা দ্বারা আল্লাহর 'কর্ম ও 'ইচ্ছা' বুঝে থাকে। সে কারণে তারা আল্লাহর সিফাত (اَلرَّحِيْمُ) রাহীম-এর অর্থ করে "দাতা অথবা দান করার ইচ্ছাকারী।"[৪১]

এভাবে এ মতবাদ আশা'আরীদের মতো আকল গ্রাহ্য মাত্র আটটি সিফাতকে স্বীকার করে। বাকি সিফাতসমূহকে আকল মানে না-এ অযুহাতে মুতাযিলাদের ন্যায় ভিন্ন অর্থ করে থাকে। তারা আশা'আরীদের গৃহীত ৭টি সিফাতের সাথে ৮ম যে সিফাতটি যোগ করে, তাহলো (التكوين) বা কোন কিছুর অস্থিত্ব নিয়ে আসা।[৪২]

## (পাঁচ) মুশাব্বিহা বা সাদৃশ্যবাদীঃ

এ মতবাদের পুরোধা হলো হিশাম বিন আল-হাকাম আর-রাফেজী। মতান্তরে এ মতবাদ ১৮৯ হিঃ অথবা ১৯০ হিজরীতে আত্মপ্রকাশ লাভ করে।[৪৩] এদেরকে মুমাছ্ছিলও বলা হয়। তারা বলেনঃ আল্লাহর সিফাতসমূহ মাখলূক বা সৃষ্টির সিফাত-এর সাথে সাদৃশ্যশীল।[৪৪] মহান আল্লাহ এহেন সাদৃশ্য হতে পূত-পবিত্র। তিনি তাঁর বান্দাহদেরকে তা থেকে নিষেধ করে এরশাদ ফরমান :

﴿ فَلَا تَضْرِبُوا لِلَّهِ الْأَمْثَالَ ﴾ النحل: من الآية٧٤

অর্থাৎ "তোমরা আল্লাহর কোন সাদৃশ্য সাব্যস্ত করো না।"' -আন-নাহল/৭৪

উপরোক্ত নিষেধাজ্ঞাকে লজ্ঘন করে এহেন ভ্রান্ত ফিরকা বলে যে, আল্লাহর হাত ও কান মানুষের হাত ও কান-এর মতো।[৪৫] অথচ আহলুস্ সুন্নাহ ওয়াল জামা'আত কোনরূপ সাদৃশ্য ছাড়াই আল-কুরআনে বর্ণিত আল্লাহর যাবতীয় সিফাতকে হুবহু স্বীকার করেন। যেহেতু আল্লাহ ﷻ তাঁর পরিচয় সম্পর্কে নিজেই বলেছেন:

---

৪১) *প্রাগুক্ত/৮৯*

৪২) *আবু আব্দুল্লাহ আমের আব্দুল্লাহ ফালেহ (معجم الفاظ العقيدة) মাকতাবাত 'উবাইকান-রিয়াদ/৩৫৩*

৪৩) *'আন-নাদওয়াতুল আ-লামিয়া লিশ্ শাবাব আল-ইসলামী প্রকাশিত ( الموسوعة الميسرة في الأديان والمذاهب والأحزاب المعاصرة) ২/১০১১*

৪৪) *শায়খ মুহাম্মাদ আস-সালেহ আল-উছাইমীন (القواعد المثلى في صفات الله وأسمائه الحسنى) মাকতাবাত আজওয়াউস সালাম-রিয়াদ/৪৯*

৪৫) *আবু আব্দুল্লাহ আমের আব্দুল্লাহ ফালেহ معجم الفاظ العقيدة মাকতাবাত আল-'উবাইকান-রিয়াদ/৯৯*

